নরেন্দ্র সেই প্রকাশ্য বাজারে, সহস্র দৃষ্টির সম্মুখে মেনকা বাঈয়ের নৃত্যকে পরাজিত করিয়া নাচিতেছে—তাহার হাতে এক আঁটি শাক—

ধইন্সা পাতা, ধইন্সা পাতা।

সকলে নৃত্যের কারণ বুঝিল, আরও বুঝিল, ইহার চেয়ে নৃত্যের যোগ্যতর কারণ হইতেই পারে না, কাজেই তাহারাও নৃত্যপর নরেন্দ্রকে ঘিরিয়া নাচিতে লাগিল, সকলেরই মুখে 'ধইন্সা পাতা, ধইন্সা পাতা।'

বাজারের লোকে অবাক্। ঠক্কুরদের এমন বিহ্বল অবস্থা তাহারা আগে দেখে নাই। কিন্তু সর্বজ্ঞ হইলে তাহারা বুঝিতে পারিত, যে-কারণে কলম্বাস অকূল সমুদ্রে ভগ্ন বৃক্ষশাখা দেখিয়া উল্লসিত হইয়াছিল, ইহাদের উল্লাসের কারণও তাহা হইতে ভিন্ন নয়। গৌড়বাসীর একটি শ্রেষ্ঠ সুখাদ্য ধনেপাতা। বিদেশে বহুকাল পরে অকস্মাৎ সেই ধনেপাতা আবিষ্কার করিয়া তাহারা যেন স্বদেশকেই আবিষ্কার করিয়া ফেলিয়াছে। এমন অবস্থায় আত্মবিস্মরণ সম্ভব এবং তাহা মার্জনীয়।

বিহ্বল অবস্থা কাটিলে নরেন্দ্র দোকানীকে শুধাইল—কত দাম ?

বেচারা দোকানী ঠক্কুরদের উল্লাস দেখিয়া দাম চড়াইয়া দিল, বলিল—চার কড়ি।

—চার কড়ি !

—সোনার চাঁদ আর কি ?

—অর্ধেক রাজত্ব।

—তার সঙ্গে রাজকন্যা।

—কিচ্ছু না দিলেই ওর যথার্থ দণ্ড হয় !

—ঠিক, ঠিক, ওকে কিছু দেওয়া নয়—বলিয়া সকলে গৃহাভিমুখে ছুটিল, পিছু পিছু আর সকলেও ছুটিল ; তাহাদের মুখে "ধইন্সা পাতা" "ধইন্সা পাতা" ধ্বনি ; তাহাদের উত্তরীয়, বাবরী, কোঁচা বাতাসে লটপট করিয়া উড়িতে লাগিল, ময়ূরপঙ্খী জুতা আর্তনাদ তুলিল—সবশুদ্ধ মিলিয়া সে এক বিচিত্র দৃশ্য।

কাশ্মীর হইতে কুমারিকা, প্রভাস হইতে প্রাগ্‌জ্যোতিষ পর্যন্ত সমস্ত দেশের

লোক রুদ্ধবাক্ অবস্থায় গৌড়ীয় ঠক্কুরগণের দিকে তাকাইয়া রহিল, অনেকক্ষণ পর্যন্ত তাহাদের কথা সরিল না।

অবশেষে একজন শুধাইল—ক্যাও এ লোক বাওরা হ্যায় !

অপরে বলিল—নেহি নেহি, গৌড়মে সব লোগোকোঁ এহি হাল হ্যায় !

পূর্বোক্ত ব্যক্তি বলিল—অচ্ছী দেশ। বাপ রে ! বাপ !

দ্বিতীয় ব্যক্তি বলিল—সীয়ারাম। সীয়ারাম।

সব্জিওয়ালা বুক চাপড়াইতে চাপড়াইতে নাগানন্দের চতুষ্পাঠীর দিকে ছুটিল।

## ২

প্রবাসী গৌড়ীয় ছাত্রাবাসের আবাসিকগণ ইতোমধ্যেই দুইটি দলে বিভক্ত হইয়া পড়িয়া তর্ক বিতর্ক, তর্জন গর্জন করিতে করিতে হঠাৎ একজন আর একজনের পেটে খাগের কলমকাটা চাকু বসাইয়া দিয়াছে।

চাকু মারিয়াছে নরেন্দ্র, চাকু খাইয়াছে ধীরেন্দ্র।

এই ঘটনার পরে কিংকর্তব্যবিমূঢ় অবস্থায় আবাসিকগণ কেবলই কোলাহল করিতেছে, পাড়ার লোকে বিচলিত হইবার ভাব দেখায় নাই; কারণ, তাহারা জানে, গৌড়ীয় ছাত্রাবাসে আজ ধনেপাতার শাক আসিয়াছে, আজ অনেক কিছুই ঘটিতে পারে।

নরেন্দ্র ও ধীরেন্দ্র সহপাঠী, সহদেশী, এমন কি, তাহাদের সহগ্রামী বলিলেও অত্যুক্তি হয় না, এমন ক্ষেত্রে একজন কেন অপরের পেটে ছুরি মারিল, জানিবার ঔৎসুক্য হওয়াই স্বাভাবিক।

ধনেপাতা লইয়া ছাত্রাবাসে ফিরিলে একটি গুরুতর সমস্যা দেখা দিল, ধনেপাতা কি অবস্থায় খাওয়া হইবে, কাঁচা না তরকারির সহিত রাঁধিয়া ?

নরেন্দ্র বলিল—আমরা চিরকাল কাঁচা খাইতেছি।

ধীরেন্দ্র বলিল—আমার ঠাকুরমা সর্বদা রাঁধিয়া খাইবার পক্ষে।

—তোমার ঠাকুরমা মূর্খ।

—কাঁচা খাওয়াই তোমাদের স্বভাব, তোমরা গরু।

তখন ঠাকুরমার প্রকৃতি ও অপর পক্ষের স্বভাব লইয়া যে সব বিশেষণ নিক্ষিপ্ত হইতে লাগিল, তাহা কেবল গৌড়ীয়গণের মধ্যেই সম্ভব।

ক্রমে সমস্ত ছাত্রই এক এক পক্ষভুক্ত হইয়া গেল এবং উত্তেজনা এমন তীব্রতা পাইল যে, ক্ষণকালের জন্য ধনেশাকের প্রসঙ্গও বিস্মৃত হইল।

তখন দীনেন্দ্র বলিল—ভাই সব, মনে রাখিও, আমরা গৌড়ীয় ছাত্র, সাধারণ উড়ে বা মেড়ো বা ছাতু নই; কাজেই ঝগড়ায় কাজ নাই, ধনেশাক দুই রকমেই প্রস্তুত হোক, যাহার যেমন অভিরুচি খাইবে।

নরেন্দ্র বলিল—এমন হইতেই পারে না, তাহাতে ধনেশাকের অপমান।

ধীরেন্দ্র বলিল—তাহাতে আমার ঠাকুরমার অসম্মান।

আবার কলহ তীব্র হইয়া উঠিল এবং উপায়ান্তর না দেখিয়া নরেন্দ্র ধীরেন্দ্রের পেটে ছুরিকাযুক্তি প্রয়োগ করিল।

এই হঠকারিতায় কেহ অপ্রস্তুত হইয়াছে মনে হইল না, এমন কি, ধীরেন্দ্রের ভাবখানাও বিশেষ অসন্তোষজনক নয়, সে যেন মৌন সম্মতির দ্বারা বলিল—গৌড়ীয়দের মধ্যে এমন হইয়াই থাকে।

কিন্তু সমস্যার তো মীমাংসা হইল না। তখন দীনেন্দ্র বলিল—বৃথা কলহে প্রয়োজন কি। এসো, আমরা বৃদ্ধাঙ্গুষ্ঠ প্রদর্শনের দ্বারা সিদ্ধান্ত করি।

তাহার প্রস্তাবে সকলে সম্মত হইল।

গৌড়দেশে একটি চমৎকার প্রথার প্রচলন আছে। কোন গুরুতর সমস্যার অন্য উপায়ে মীমাংসা না হইলে, সমস্যায় স্বপক্ষে ও বিপক্ষে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখাইবার রীতি বর্তমান। যে পক্ষে বৃদ্ধাঙ্গুষ্ঠের সংখ্যা অধিক হয়, সেই পক্ষেরই জিত হইয়া থাকে।

কিন্তু বর্তমান ক্ষেত্রে তাহাতেও মীমাংসা হইল না, যেহেতু কাঁচা শাক ও রাঁধা শাকের পক্ষে বৃদ্ধাঙ্গুষ্ঠের সংখ্যা সমান সমান হইল। গৌড়ীয় ছাত্রগণ সকলেই মাথায় হাত দিয়া বসিয়া পড়িল—এখন উপায়!

দীনেন্দ্র আবার নূতন প্রস্তাব করিল, সে বলিল—ভাই, কাঁচাও থাক, রাঁধাও থাক, এসো—আজ আমরা নাসাভোজন করি, ব্যাখ্যা করিয়া বলিল—আজ ধনে শাকের গন্ধ শুঁকিয়াই ক্ষান্ত হই।

তাহার প্রত্যুৎপন্নমতিত্বে গৌড়ীয়গণ ক্ষণকাল নিস্তব্ধ থাকিয়াই এমন এক বিকট জয়োল্লাস করিল যে, পার্শ্ববর্তী অন্যান্য ছাত্রাবাসের ছাত্রগণ জানালা দিয়া মুখ বাহির করিয়া জিজ্ঞাসা করিল—ক্যা হুয়া ?

গৌড়ীয় ছাত্রগণ বলিল—আরে শিয়ালকা মাফিক্ 'হুয়ো হুয়ো' মৎ করো।

গৌড়ীয় ছাত্রগণ অন্যান্য দেশের লোকের প্রতি সৌজন্য প্রদর্শন দুর্বলতা বলিয়া মনে করে। বিশেষ তাহাদের ধারণা এই যে, যাহারা গৌড়ীয় ভাষা ছাড়া অন্য ভাষায় কথা বলিয়া থাকে, তাহাদের প্রতি মনুষ্যোচিত ব্যবহার না করাই প্রকৃত মনুষ্যত্বের লক্ষণ।

শেষ পর্যন্ত নাসাভোজন করাই স্থির হইল। মাঝখানে ধনেশাকের আঁটি ঝুলাইয়া রাখিয়া সকলে যথেচ্ছ শুঁকিয়া সন্তুষ্ট হইল এবং সে দিনের মতো ধনে শাকের প্রসঙ্গ ঐখানেই মিটিয়া গেল।

৬

শ্রীনগরে অবস্থিত নাগানন্দ স্বামীর চতুষ্পাঠী একটি ভারতবিখ্যাত প্রতিষ্ঠান। এখানে ভারতের সকল অঞ্চল হইতে বিদ্যার্থী আসিয়া থাকে, গৌড় হইতেও আসে। গৌড়ীয় বিদ্যার্থীরা অধ্যয়নে যেমন পশ্চাৎপদ, নিজেদের ও অন্য দেশের ছাত্রের সঙ্গে কলহে ও দুর্ব্যবহারে তেমনি তাহারা অগ্রণী। অন্য অঞ্চলের ছাত্ররা পরস্পরের ভাষা শেখে, গৌড়ীয়গণ অন্য কোন অঞ্চলের ভাষা শিখিবে না, অন্য কাহারও সঙ্গে মিশিবে না, নিজেদের মধ্যে জটলা করে, নিজেদের ছাত্রাবাসের নাম দিয়াছে 'প্রবাসী গৌড়ীয় ছাত্রাবাস,' অন্য অঞ্চলের ছাত্রগণ শুধু অঞ্চলটির নামটি উল্লেখ করাই যথেষ্ট বোধ করে, এক কথায়, শ্রীনগর সহরে তাহারা ক্ষুদ্র একটি গৌড়দেশ প্রতিষ্ঠিত করিয়াছে, জিজ্ঞাসা করিলে বলে,

সমানে সমানে মিল হয়, গৌড় ও অন্যান্য অঞ্চলে শিক্ষা-দীক্ষার এমন তারতম্য, মিলনের ক্ষেত্র কোথায় ?

বৃদ্ধ নাগানন্দ স্বামী পাণ্ডিত্য, প্রতিভা ও চরিত্রের জন্য সর্বজনশ্রদ্ধেয়, কেবল গৌড়ীয় ছাত্রগণ তাঁহার প্রতি যথেষ্ট শ্রদ্ধাপরায়ণ নহে, গৌড়ীয়গণ নিজেদের মধ্যে বলাবলি করিয়া থাকে, লোকটা পণ্ডিত সন্দেহ নাই, কিন্তু গৌড়ের সীমার বাহিরে জন্মগ্রহণ করিয়াই সব মাটি করিয়া ফেলিয়াছে।

ধনেশাক প্রসঙ্গের পরদিন নাগানন্দ স্বামীর চতুষ্পাঠী বসিয়াছে।

নাগানন্দ স্বামী বলিলেন—গৌড়ীয় ছাত্রদের যে দেখিতেছি না।

একটি মারাঠী ছাত্র বলিল—আচার্য, তাহারা তো সময়মতো কখনই আসে না।

নাগানন্দ স্বামী বলিলেন—ওটি তাহাদের একটি মহৎ দোষ।

তারপরে বলিলেন, কাল বাজারে কি ঘটিয়াছিল, তোমরা কেহ দেখিয়াছ ?

মারাঠী ছাত্রটি বলিল—ঐ যে তাহারা আসিতেছে। একেবারে তাহাদেরই শুধাইবেন। আমরা কি বলিতে কি বলিব, গৌড়ীয় ছাত্রগণ বড় পরমত-অসহিষ্ণু।

এমন সময় গৌড়ীয় ছাত্রগণ প্রবেশ করিল।

অন্য দেশের ছাত্রগণ প্রথমে আচার্যের পাদবন্দনা করিয়া নিজেদের মধ্যে কুশল সম্ভাষণ করিয়া, তবে আসন গ্রহণ করে, ইহারা সেরূপ কিছুই করিল না। আচার্যের দিকে মাথা দিয়া একটা ঢুঁ মারিবার ভঙ্গী করিয়া সকলে একান্তে বসিয়া পড়িল এবং অনতিনিম্নস্বরে কথাবার্তা বলিতে সুরু করিল।

আচার্য বলিলেন, কাল তোমরা বাজারে কি করিয়াছিলে ? একজন দরিদ্র সব্জিওয়ালা আমার কাছে অভিযোগ করিয়া গিয়াছে।

নরেন্দ্র বলিল—আপনার কাছে দর্শন পড়িতে আসিয়াছি, পড়ান, ওসব ব্যাপারের মধ্যে আপনি যান কেন ?

আচার্য। আমি আর গেলাম কই ! দায়ে পড়িয়া সে লোকটা আমার কাছে আসিয়াছিল।

নরেন্দ্র। আপনি রাজা না কোটাল! আপনার কাছে আসে কেন?

আচার্য। তোমাদের গৌড়দেশের রীতি কি জানি না। অন্ত সর্বত্র আচার্যের স্থান—রাজা ও কোটালের উপরে। একথা নিতান্ত অশিক্ষিতেও জানে, তাই রাজদ্বারে না গিয়া আমার কাছে আসিয়াছিল।

নরেন্দ্র। আপনি আমাদের দেশ তুলিয়া কথা বলিবেন না।

আচার্য। তোমাদের আচরণেই যে তোলায়, অন্যান্য দেশের ছাত্রগণের সঙ্গে তোমাদের প্রভেদ কি বুঝিতে পারো না?

নরেন্দ্র। ওরা ছাতু খায়, ভুট্টা খায়, জোয়ার খায়, চানা খায়, পুঁদিনার শাক খায়।

আচার্য। তাহাতে ক্ষতি কি? যাহার যা খাদ্য।

নরেন্দ্র। ক্ষতি এই যে, ওরা উড়ে, মেড়ো, ছাতু, ভূত।

এমন সময়ে একটি গুজরাটি ছাত্র বলিল, তোমরা যে ধনেপাতা খাও।

ধীরেন্দ্র। আমাদের খাদ্য তুলিয়া কথা বলিও না।

আচার্য। তোমরা অনেক বেশি তুলিয়াছ।

ধীরেন্দ্র। আপনি উহাদের দিকে টানিয়া বলিলেন।

আচার্য। তোমাদের দিকে ঘেঁষিতে দাও কই?

সেই গুজরাটি ছাত্রটি বলিল—যাহারা তুচ্ছ ধনেশাকের জন্য পরস্পরের পেটে ছুরি মারিতে পারে—

ধীরেন্দ্র। কে বলিল ছুরি মারিয়াছে?

গুজরাটি ছাত্র। তোমার পেটে ও পটি বাঁধা কেন?

ধীরেন্দ্র। তোমার পেটে তো বাঁধিতে যাই নি, তোমার ক্ষতি কি?

আচার্য। এখন বিতণ্ডা থাক্। সব্জিওয়ালা দাম পায় নাই, দুটা কড়ি চাহিতেছিল, দিয়া দিয়ো।

নরেন্দ্র। ওর প্রতি আপনার এত দরদ কেন? কিছু ভাগবখরা হইয়াছে বুঝি!

তাহার বাক্যে গৌড়ীয়গণ ছাড়া আর সকলেই অস্তস্তব্ধ হইয়া গেল।

আচার্যের সম্বন্ধে এমন কথা! যাঁহার সম্মুখে স্বয়ং কাশ্মীররাজ আসন গ্রহণ করেন না।

আচার্যের অপমানে অন্যান্য ছাত্রগণ এবারে গর্জন করিয়া উঠিয়া বলিল—এখনি আচার্যের পায়ে ধরিয়া ক্ষমা প্রার্থনা করো।

গৌড়ীয় ছাত্রগণ স্প্রিংএর পুতুলের মতো লাফাইয়া উঠিয়া বলিল—কখনোই নয়, কখনোই নয়, প্রাণ থাকিতে নয়।

সরু সরু লিকলিকে কেঁচো যেমন কুণ্ডলীকৃত অঙ্গভঙ্গী করে, শীর্ণকায় গৌড়ীয় ছাত্রগণের কঙ্কালসার দেহ তেমনি পাকাইয়া পাকাইয়া উঠিতে লাগিল! 'ইস্', আমাদের এমন অপমান! থাকিত আজ গৌড়রাজের সৈন্য।'

আচার্য আসন ত্যাগ করিয়া উঠিলেন, গৌড়ীয়দের প্রতি বলিলেন, আচরণ সংশোধন করিবার পরে তোমরা এখানে আসিও, আজ বিদায় হও।

গৌড়ীয়গণ চীৎকার করিতে লাগিল—দেখিব, তুমি কেমন ফলনা আচার্য, দেখিব, তুমি কেমন চতুষ্পাঠী করো, সব ভাঙিয়া দিব! আমাদের এখনো তুমি চিনিতে পারো নাই, এবারে পারিবে, পারিয়া নাকের জলে চোখের জলে এক হইবে, ইত্যাদি।

## ৪

পরদিন প্রাতঃকালে নাগানন্দ স্বামী তাঁহার কুটীরের দ্বার খুলিয়াই দেখেন যে, গৌড়ীয় বিদ্যার্থিগণ ঠিক দরজার সম্মুখেই সারি বাঁধিয়া শুইয়া আছে, পা ফেলিবার জায়গা নাই।

তিনি শুধাইলেন—বাপু, তোমরা এখানে এভাবে শুইয়া পড়িলে কেন?

একজন বলিল—আমরা প্রায়োপবেশন করিতেছি।

নাগানন্দ। প্রায় উপবেশন আর কোথায়? ইহাকে তো শয্যাগ্রহণ বলে।

গৌড়ীয় বিদ্যার্থী। ইহাই প্রায়োপবেশনের রীতি।

নাগানন্দ। আচ্ছা, না হয় তাহাই হইল; কিন্তু কাশ্মীর রাজ্যে কি আর স্থান ছিল না? আমার দরজার সম্মুখে কেন? বাহির হইব কি উপায়ে?

—আমাদের বুকের উপর দিয়া হাঁটিয়া যাও।

নাগানন্দ। তোমাদের যে পাখীর বুক, মচ্ করিয়া ভাঙ্গিয়া যাইবে। কিন্তু বাপু, প্রায়োপবেশনের উদ্দেশ্য কি ?

—আপনার মত পরিবর্তন করাইতে চাই।

নাগানন্দ। আমার অপরাধ কি ?

—কাল আপনি আমাদের অপমান করিয়াছেন।

নাগানন্দ। লোকের ধারণা তো ঠিক অন্তরূপ, তোমরাই আচার্যের সঙ্গে অনার্যোচিত ব্যবহার করিয়াছ।

—আবার অপমান করিলেন। আমাদের অনার্য বলিলেন।

নাগানন্দ। বলিলে অন্যায় হয় না, কিন্তু সত্যই কি বলিয়াছি ?

— সে লোকে বিচার করিবে। এই আমরা শুইয়া রহিলাম, আপনি যা পারেন করুন।

অগত্যা নাগানন্দ স্বামী ঘরের মধ্যেই রহিতে বাধ্য হইলেন। অধিকাংশ বিদ্যার্থী শুইয়া রহিল, কেবল জনতুই একটা জগঝম্প পিটিয়া লোকের মনোযোগ আকর্ষণ করিতে লাগিল। অল্পক্ষণের মধ্যেই ভিড় জমিয়া গেল।

সকলে অবাক্। এমন দৃশ্য তাহারা কখনো দেখে নাই। সকাল গেল, তুপুর গেল, সায়াহ্ন আসিল, না উঠিল বিদ্যার্থিগণ, না থামিল জগঝম্পের বাজনা।

ভিড়ের মধ্য হইতে একজন বলিল—তোমরা কি স্নানাহার করিবে না ?

—না।

—তোমরা কি আচার্যকে বাহিরে আসিতে দিবে না ?

—তিনি স্বচ্ছন্দে বাহিরে আসিতে পারেন, আমরা আটকাই নাই।

—ইহাকেই তো আটকানো বলে।

—মোটেই নয়, ইহাকে বলে সাত্ত্বিক প্রায়োপবেশন।

—কিন্তু আচার্যও যে প্রায়োপবেশন করিতে বাধ্য হইতেছেন।

—আমরা তাহার কি করিব ?

রাত্রি আসিল। ভিড় কমিয়া গেল। কিন্তু প্রায়োপবেশকাল উঠিল না, বাজনাও থামিল না। নাগানন্দ ঘরের মধ্যে বন্ধ রহিলেন, কিন্তু অভুক্ত রহিলেন না। তিনি যোগী পুরুষ, যোগবলে ঘরে বসিয়াই খাদ্য সংগ্রহ করিয়া আহার করিলেন। অভুক্ত বিদ্যার্থীদের কথা স্মরণ করিয়া তাঁহার দুঃখ হইল, ইহাতে বুঝিতে পারা যায় যে, যোগবলেও জীবনের সব রহস্য উদ্‌ঘাটিত হয় না। তিনি আধুনিক কালের লোক হইলে নিরম্বু উপবাস করিতে বাধ্য হইতেন।

এই ভাবে তিন চার দিন গেল। প্রতিদিনই ভিড় বাড়িতে লাগিল। সকলে দেখিয়া অবাক্ হইল যে, বিদ্যার্থিগণ আজ চার দিন অভুক্ত, অথচ দিব্য প্রফুল্লমূর্তি, মুখে ক্লেশ বা অনশনের চিহ্নমাত্র নাই।

কেহ বলিল—উহারা মায়া জানে।

কেহ বলিল—উহারা যোগী।

কেহ বলিল—ক্ষুধাতৃষ্ণা জয় করিবার কৌশল শিখিবার উদ্দেশ্যে একবার গৌড়ে যাইতে হইবে দেখিতেছি।

অবশেষে ব্যাপারটা রাজার কানে পৌছিল। তিনি মন্ত্রীকে দিয়া উপবাস ভঙ্গ করিতে বলিয়া পাঠাইলেন। বিদ্যার্থীরা সম্মত হইল না। অবশেষে রাজা কোটালকে আদেশ করিলেন, সৈন্য দিয়া ছাত্রদের যেন ঘিরিয়া রাখে, নতুবা লোকে তাহাদের বিরক্ত করিতে পারে।

এই আদেশ শুনিয়া বিদ্যার্থীরা ঘোরতর আপত্তি করিল, বলিল—তাহা হইলে রাজদ্বারেও প্রায়োপবেশন সুরু করিতে হইবে দেখিতেছি।

রাজা বলিলেন—থাক, বাদ দাও, উহাদের ভালোর জন্যই ঘিরিয়া রাখিবার কথা বলিয়াছিলাম, উহারা না চায়, নাই ঘিরিয়া রাখিলে, আমার কি শিরঃপীড়া!

আরও চার পাঁচ দিন গত হইল। রাজা বিশেষ উদ্বিগ্ন হইয়া উঠিলেন, একটা অঘটন ঘটিয়া গেলে গৌড়েশ্বর কি বলিবেন। তিনি রাজবৈদ্যকে পাঠাইয়া দিলেন, বলিলেন,—যাও, একবার পরীক্ষা করিয়া দেখ, ছাত্রদের শরীরের অবস্থা কিরূপ?

বিদ্যার্থীরা রাজবৈদ্যকে কাছে ঘেঁষিতে দিল না।

রাজা প্রধান অমাত্যগণকে পাঠাইয়া দিলেন, একবার কহিয়া দেখো, অনশন ত্যাগ করে কি না!

বিদ্যার্থীরা কাহারো কথা শুনিল না, বরঞ্চ চীৎকার করিয়া বলিতে লাগিল, আগে নাগানন্দ মত পরিবর্তন করুক, তারপরে আমাদের অনুরোধ করিও।

অমাত্যগণের মুখ ভবিষ্যতের আশঙ্কায় কালো হইয়া গেল, তাহারা ভাবিতে লাগিল, রাজাকে গিয়া কি বলিবে।

এমন সময় এক বুড়ো মিঠাইওয়ালা তাহাদের কাছে আসিয়া মৃদুস্বরে বলিল—কর্তা, আপনারা ছাত্রদের জন্য চিন্তা করিবেন না, তাহারা কদাচ অনাহারে মরিবে না।

একজন কৌতূহলী হইয়া শুধাইল, কেন এমন বলিতেছ?

কিন্তু মিঠাইওয়ালাকে আর দেখিতে পাওয়া গেল না, ভিড়ের মধ্যে সে কোথায় সরিয়া পড়িয়াছে।

আরও চার দিন গেল। বিদ্যার্থীদের প্রায়োপবেশনের আজ পঞ্চদশতম দিবস।

গৌড়বাসীর অনশনক্ষমতায় সমস্ত কাশ্মীর হতবুদ্ধি।

একজন বলিল—অনশনেই ওরা অভ্যস্ত, তাই না ওরূপ চেহারা।

আর একজন বলিল—মনের বলই বল, শরীরটা তো তুচ্ছ, শিক্ষা না থাকিলে নয়, তাই আছে।

অপর আর একজন বলিল—যা বল, ওরাই আসল ব্রাহ্মণ, সংস্কৃত উচ্চারণ যেমনি করুক না কেন।

ক্রমে অনেক লোকেই বিদ্যার্থীদের প্রতি সহানুভূতিপরায়ণ হইয়া উঠিল, তাহারা বিদ্যার্থীদের অপরাধ ভুলিয়া গেল, এমন কি, কেহ কেহ নাগানন্দকেই দোষী সাব্যস্ত করিতে লাগিল। জনমত যখন বিদ্যার্থীদের দিকে ঘুরিবার মুখে, এমন সময়ে এক অঘটন ঘটিল।

সে দিন অনশনের ষোড়শতম দিবস। দুইজন গৌড়ীয় বিদ্যার্থী (সেই [illegible]

জনমত জাগ্রত করিবার উদ্দেশ্যে জগঝম্প পিটিত ) অতি প্রত্যুষে ছুটিতে ছুটিতে রাজবৈদ্যের বাড়ীতে আসিয়া উপস্থিত হইল।

রাজবৈদ্য শুধাইল—এত ভোরে! কি সংবাদ?

—আপনাকে একবার যাইতে হইবে।

—কোথায়?

—প্রায়োপবেশন ক্ষেত্রে।

—সঙ্কট দেখা দিয়াছে বুঝি! আগেই জানিতাম, এমন হইবে। হিক্কা, না শ্বাস, না দুই-ই?

—আজ্ঞে, দুই-ই।

—হিক্কা আর শ্বাস?

—আজ্ঞে, না, ভেদ আর বমি।

—উদরাময়?

—তাইতো মনে হইতেছে।

—কি আশ্চর্য! প্রায়োপবেশনের ফলে উদরাময়, এমন তো শাস্ত্রে লেখে না।

—আজ্ঞে তবু সত্য, কিছুমাত্র সন্দেহ নাই।

—কেন এমন হইল বলিতে পারো?

—আজ্ঞে, ঘৃতটা কিঞ্চিৎ নীরেস ছিল।

—ঘৃত? এর মধ্যে ঘৃত কোথা হইতে আসিল?

—এক বেটা বুড়ো মিঠাইওয়ালার অনবধানেই এমন ঘটিয়াছে।

—মিঠাইওয়ালা? তোমরা কি তবে প্রায়োপবেশন কর নাই?

—আজ্ঞে প্রায় উপবেশন করিয়াছিলাম বলিয়াই এমন দুরবস্থা ঘটিল, শুধু উপবেশন করিলে বোধ করি এমন হইত না।

তারপরে রাজবৈদ্যের চিকিৎসার গুণে উদরাময়ের রোগীরা কয়েক দিনের মধ্যেই সম্পূর্ণ সারিয়া উঠিল, আর নাগানন্দ স্বামীও গৃহাবরোধ হইতে মুক্তি লাভ করিলেন।

অতঃপর কাশ্মীররাজ গৌড়ীয় বিদ্যার্থীদের ডাকিয়া পাঠাইলেন। তাহারা উপস্থিত হইলে বলিলেন—বৎস, এবার তোমরা দেশে ফিরিয়া যাও।

বিদ্যার্থীরা নিজেদের মধ্যে পরামর্শ করিয়া বলিল—আমাদের পাথেয়ের অভাব।

রাজা বলিলেন—রাজকোষ হইতে দিতেছি।

বিদ্যার্থীরা বলিল—সঙ্গীর অভাব।

রাজা বলিলেন—কয়েকজন সৈন্য তোমাদের সঙ্গে গৌড় পর্যন্ত যাইবে।

তখন বিদ্যার্থীরা বলিল—আমরা যে চতুষ্পাঠীর পরীক্ষায় উত্তীর্ণ হইয়াছি, এমন অভিজ্ঞানপত্র দিতে হইবে।

রাজা বলিলেন—তাহাও দিতে পারি। কিন্তু তোমরাই জানো, কত দুর কি শিখিয়াছ, দেশে গিয়া ধরা পড়িবে না ?

বিদ্যার্থীরা বলিল—আজ্ঞে, সে আশঙ্কা নাই ; কারণ, দেশের লোকেরা আমাদের চেয়েও মূর্খ !

রাজা বলিলেন—তবে তাহাই হোক্। তোমাদের অভীষ্ট সব বস্তুই পাইবে, এখন যাও, প্রস্তুত হও গিয়া।

তারপর একদিন সুপ্রভাতে গৌড়ীয় বিদ্যার্থিগণ রাজব্যয়ে কাশ্মীর ত্যাগ করিতে উদ্যত হইল। চারিদিকের জনতাকে অভিভূত করিয়া দিয়া বিদ্যার্থিগণ 'কাশ্মীর নিপাত যাউক' ধ্বনি করিতে লাগিল এবং পালাক্রমে 'কাশ্মীর নিপাত যাউক' ও 'গৌড় উন্নত হউক' ধ্বনি তুলিতে তুলিতে গৃহাভিমুখে যাত্রা করিল।

তাহারা চলিয়া গেলে, বিস্ময়ের ভাব কতকটা কাটিলে একজন বলিয়া উঠিল—'দুনিয়া তো এক আজব চিড়িয়াখানা হ্যায়। ঔর গৌড় উসীমে বন্দরকা মোকাম ! সীয়ারাম, সীয়ারাম।'

## পরিশিষ্ট

বাঙালী-নিন্দুক বলিয়া বর্তমান লেখকের একটা দুর্নাম আছে। এই গল্পটি তাহারই দৃষ্টান্ত বলিয়া গণ্য হইবে আশঙ্কা। কাজেই যে উৎস হইতে গল্পটির

উপাদান সংগ্রহ করিয়াছি, তাহার পূর্ণ বিবরণ প্রকাশ করিতে বাধ্য হইলাম। উক্ত অংশ পড়িলেই সকলে বুঝিতে পারিবেন যে, হাজার বছর আগেও বাঙালী-চরিত্র একই রকম ছিল, তাহার নিন্দা করিবার জন্য কল্পনার আশ্রয় গ্রহণ নিষ্প্রয়োজন, নির্জলা সত্যকথনই যথেষ্ট, আর যিনি এ বিবরণ লিখিয়া গিয়াছেন, তিনিও বাঙালী ছিলেন না। কাজেই বিবরণটিকে ও বর্তমান গল্পটিকে নিরপেক্ষ চিত্র বলিয়া গ্রহণ করা যাইতে পারে।

## কাশ্মীরে গৌড়ীয় বিদ্যার্থী

কাশ্মীরী কবি ক্ষেমেন্দ্র তাঁহার দশোপদেশ-গ্রন্থে কাশ্মীর-প্রবাসী গৌড়ীয় বিদ্যার্থীদের বর্ণনা দিয়াছেন। দশম একাদশ শতকে প্রচুর গৌড়ীয় বিদ্যার্থী কাশ্মীরে যাইতেন বিদ্যালাভের জন্য। ক্ষেমেন্দ্র বলিতেছেন, ইঁহারা ছিলেন অত্যন্ত ছুৎমার্গী, ইঁহাদের দেহ ক্ষীণ, কঙ্কালমাত্র সার এবং একটু ধাক্কা লাগিলেই ভাঙ্গিয়া পড়িবেন, এই আশংকায় সকলেই ইঁহাদের নিকট হইতে দূরে দূরে থাকিতেন। কিন্তু কিছুদিন প্রবাস-যাপনের পরই কাশ্মীরের জল-হাওয়ায় ইঁহারা বেশ মেদ ও শক্তিসম্পন্ন হইয়া উঠিতেন। 'ওঙ্কার' ও 'স্বস্তি' উচ্চারণ যদিও ছিল ইঁহাদের মধ্যে অত্যন্ত কঠিন কর্ম, তবু পাতঞ্জলভাষ্য, তর্কমীমাংসা প্রভৃতি সমস্ত শাস্ত্রই তাঁহাদের পড়া চাই।···ক্ষেমেন্দ্র আরও বলিতেছেন, গৌড়ীয় বিদ্যার্থীরা ধীরে ধীরে পথ চলেন এবং থাকিয়া থাকিয়া তাঁহাদের দর্পিত মাথাটি এদিক্-সেদিক্ দোলান। হাঁটিবার সময় বিদ্যার্থীর ময়ূরপঙ্খী জুতায় মচ্‌মচ্ শব্দ হয়; মাঝে মাঝে তিনি তাঁহার সুবেশ সুবিন্যস্ত চেহারাটার দিকে তাকাইয়া দেখেন। তাঁহার ক্ষীণ কটিতে লাল কটিবন্ধ। তাঁহার নিকট হইতে অর্থ আদায় করিবার জন্য ভিক্ষুক এবং অন্যান্য পরাশ্রয়ী লোকেরা তাঁহার তোষামোদ করিয়া গান গায় ও ছড়া বাঁধে। কৃষ্ণবর্ণ ও শ্বেত দন্তপংক্তিতে তাঁহাকে দেখায় যেন বানরটি। তাঁহার দুই কর্ণলতিকায় তিন তিনটি স্বর্ণকর্ণভূষণ, হাতে যষ্টি, দেখিয়া মনে হয়, যেন সাক্ষাৎ কুবের। স্বল্পমাত্র অজুহাতেই তিনি রোষে ক্ষিপ্ত হইয়া উঠেন, সাধারণ একটু কলহে ক্ষিপ্ত হইয়া ছুরিকাঘাতে নিজের সহ-আবাসিকের পেট

চিরিয়া দিতেও তিনি দ্বিধাবোধ করেন না। গর্ব করিয়া তিনি নিজের পরিচয় দেন ঠক্কুর বা ঠাকুর বলিয়া এবং কম দাম দিয়া বেশি জিনিষ দাবি করিয়া দোকানদারদের উত্যক্ত করেন। (বাঙালীর ইতিহাস, আদি পর্ব, পৃঃ ৫৫১—৫৫২, নীহাররঞ্জন রায়।)

---

# গুরুমারা চেলা

স্থলতান সারিবদ্ধ বন্দীদের দেখিয়া বলিলেন—না, এতগুলো লোককে কিছুতেই হত্যা করা চলে না।

কোটাল করজোড়ে বলিল—জাঁহাপনা এই দুর্বৃত্তেরা যত লোককে হত্যা করিয়াছে, যত লুণ্ঠন, যত গৃহদাহ করিয়াছে, জানিলে ইহাদের প্রতি আপনার দয়া হইত না।

স্থলতান বলিলেন—তোমার বাক্য আমি বিশ্বাস করিতেছি, কিন্তু মৃত্যু ছাড়া আর কি যোগ্য দণ্ড নাই ?

তার পরে বন্দীদের দেখাইয়া বলিলেন—দেখো, কেমন স্থগঠিত স্থস্থ দেহ, এগুলি সমাজের সম্পদ্ নয় ? ব্যভিচার ঘটিয়াছে বলিয়াই কি ব্যবহার ভুলিতে হইবে ?

অমাত্য বলিল—জাঁহাপনা, কোটাল সাহেব কেবল হত্যার তালিকাই দিলেন, কিন্তু আমার অভিজ্ঞতা এই যে, এই রাজ্যে যে-সব জালজুয়াচুরি, মিথ্যা মামলা, শঠতা প্রভৃতি ঘটিয়া থাকে, সে সমস্তেরও মূলে ইহারাই। অতএব আমার আরজি এই যে, ইহারা শাসিত না হইলে রাজ্যরক্ষা করা কঠিন হইবে।

স্থলতান জালাল উদ্দিন খিলজি বলিলেন—তোমাদের উভয়ের কথাই সত্য, কিন্তু ইহাদের আচরণের জন্ত দায়ী ইহাদের স্বভাব। হতভাগ্যেরা যেমন শিখিয়াছে, তেমন করে—মারিয়া ফেলিলে তো স্বভাব সংশোধন হইবে না ? তা ছাড়া দেখো—ইহাদের মধ্যে হিন্দু আছে, মুসলমান আছে ; হিন্দু বধ করিলে আমার হিন্দু প্রজাগণ দুষিবে, মুসলমান বধ করিলে মুসলমান প্রজাগণ দুষিবে—আর উভয় সম্প্রদায়কে বধ করিলে উভয় সম্প্রদায় দুষিবে। এ অবস্থায় মৃত্যুদণ্ড দান সম্ভব নহে।

—তবে জাঁহাপনার কি আদেশ ?

—রাজ্যের উপরে ইহাদের প্রভাব অবাঞ্ছিত স্বীকার করিতেছি। কাজেই নির্বাসন দণ্ডই সমুচিত বিধান।

—কিন্তু শাহেনশাহ, যেখানে নির্বাসনে পাঠাইবেন, সেখানে গিয়া কি ইহারা স্বভাব বদলাইবে? তা' যদি না বদলায়, তবে সেখানকার লোকের অবস্থা কি হইবে একবার ভাবিয়া দেখুন।

—সে কথা সত্য! তাই তো রাজ্যের প্রত্যন্ত সীমায় পাঠাইয়া দিতে মনস্থ করিয়াছি। সে দেশ জনবিরল, সেখানে কাহার স্বভাব ইহারা পরিবর্তন করিবে?

—কোন্ প্রত্যন্ত সীমায়?

—পূর্ব দেশে। সেখানে গৌড় নামে যে শ্বাপদসঙ্কুল অরণ্যে পূর্ণ দেশ আছে, তাহার প্রধান নগর লখ্‌নৌতি। আমার আদেশ এই যে, ইহাদের সপরিবারে সেখানে পৌছাইয়া দাও। সেখানে ইহারা স্বচ্ছন্দে বসবাস করুক। তাহাতে ইহারাও প্রাণে মরিবে না, দিল্লীর লোকও প্রাণে বাঁচিয়া যাইবে

—আর লখ্‌নৌতির লোক?

—জলে জল মিশিয়া যাইবে, কেহ প্রভেদ বুঝিতে পারিবে না। গৌড়ের প্রভাব দিল্লীতে পৌছিতে পারিবে না।

সুলতানের আদেশ অমান্য করিবার উপায় নাই—অতএব সেই হাজার ঠগকে সপরিবারে গৌড়ে পৌছাইয়া দেওয়াই স্থির হইল। তখন তাহারা সরকারী পাহারায় নৌকাযোগে দিল্লী হইতে যমুনা, গঙ্গা এবং মহানন্দার স্রোত বহিয়া একদিন প্রাতঃকালে সত্য সত্যই লখ্‌নৌতিতে আসিয়া উপস্থিত হইল। সেখানে তাহারা নামিলে কোটাল বলিল, তোমরা এখানে স্বাধীনভাবে বাস করো, কিন্তু সাবধান, দিল্লীতে ফিরিবার চেষ্টা করিও না। সেখানে ফিরিলে প্রাণদণ্ডে দণ্ডিত হইবে, ইহাই সুলতানের আদেশ।

এই বলিয়া কোটাল ঠগদের মুক্তি দিল এবং কিছুদিন পর্যন্ত তাহাদের নজরবন্দী করিয়া রাখিবার উদ্দেশ্যে এক দল সৈন্য রাখিয়া দিল্লী প্রত্যাবর্তন করিল।

## ২

দেশের শ্রী দেখিয়া ঠগের দল মাথায় হাত দিয়া বসিয়া পড়িল। হায় হায়, তাহারা এ কোথায় আসিয়া পড়িল! এ কি একটা জনপদ, এ কি মানুষের আবাস, আর এখানে যে-সব দ্বিপদ জীব ঘোরা-ফিরা করিতেছে, তাহারা কি মানুষ? কোথায় নগরীশ্রেষ্ঠ দিল্লী, জীবশ্রেষ্ঠ দিল্লীবাসিগণ, কোথায় তাহাদের সে ঐশ্বর্য! কোথায় সেই দিল্লীর চাঁদনী চক, অহোরাত্র লোকসমাগমে গম্‌গম্ করে, তাহাদের শিল্পচর্চার সে কি অবাধ অবসর! তাহার তুলনায় এ কি একটা স্থান! একই দুনিয়ার অন্তর্ভুক্ত! মুসলমান ঠগেরা আল্লা আল্লা করিয়া, হিন্দু ঠগেরা হায় ভগবান্ করিয়া কপাল চাপড়াইয়া কাঁদিয়া উঠিল।

তাহারা ফৌজদারের পায়ে গিয়া পড়িল, বলিল—সাহেব, আমাদের দিল্লী লইয়া চলো।

ফৌজদার সিদ্ধির পাত্রে চুমুক দিতে দিতে বলিল—সেখানে গেলে তোমাদের মৃত্যুদণ্ড অবধারিত।

ঠগেরা বলিল—চাঁদনী চকে গিয়া যে মৃত্যু, তাহা এখানে বাঁচিয়া থাকিবার চেয়েও অনেক ভালো।

ফৌজদার বলিল - কিন্তু লইয়া গেলে আমারও মৃত্যুদণ্ড হইবে।

ঠগেরা বলিল—সাহেব, পরোপকারের উদ্দেশ্যে না হয় প্রাণটা দিলেই।

কিন্তু ফৌজদারের কথাবার্তায় বোঝা গেল, এ বিষয়ে ঠগদের সঙ্গে তাহার গুরুতর মতভেদ আছে।

সে বলিল—তা হইবার নয়, তোমাদের এখানেই থাকিতে হইবে। তোমরা যাহাতে ফিরিতে না পারো, তাহা দেখিবার জন্যই আমি আছি।

তারপরে বলিল—দুঃখ করিও না, মনীষিগণ প্রতিকূল অবস্থায় মুহ্যমান হয় না, তোমাদের মনীষা সর্বজনস্বীকৃত, তোমরা কেন ম্রিয়মাণ হইতেছ? এখানেও মানুষ আছে—কাজেই তোমাদের শিল্পচর্চা একেবারে ব্যাহত হইবে, সেরূপ

আশঙ্কা করিও না। চারি দিকে ঘুরিয়া-ফিরিয়া দেখ—প্রতিভার পথ সর্বত্র উন্মুক্ত।

ঠগেরা হতাশ হইয়া ফিরিয়া আসিল।

ঠগদের সর্দ্দার রাম কাহেলী। সে বলিল—তোমরা নিরুৎসাহ হইয়া ভাবিও না যে, ভগবান্ আমাদের প্রতিকূল। এরূপ ভাবিলে ভগবানের প্রতি অবিচার করা হইবে। সাধারণ লোকেরা ঐরূপ ভাবিয়া থাকে। আবার তোমরাও যদি সেই চিন্তাধারাকে গ্রহণ করো, তবে ভগবান্ দাঁড়াইবেন কোথায়? সাধারণ লোকে যাহাই ভাবে ভাবুক, আমার ধারণা এই যে, ভগবান্ বিশেষ ভাবে ঠগ-সমাজের দিকেই। প্রমাণ চাও? প্রতিদিন যে শত শত ঠগ স্বকার্যে নিযুক্ত আছে, তাহাদের মধ্যে কয়জন ধরা পড়ে? যে-কয়জন হতভাগা ধরা পড়ে, তাহা ভগবানের নির্দেশে নয়, তাহাদের শিল্পচাতুরীর অভাবে। আবার দেখো—সাধারণ মানুষ নিত্যনিয়মিত ঠগের হাতে মারা পড়িতেছে, কই—ভগবান্ তাহাদের রক্ষা করেন না কেন? তিনি তো সর্বশক্তিমান্, ইচ্ছা করিলেই পারেন, তবে যে করেন না, তাহার আসল কারণ, রক্ষা করা তাঁহার ইচ্ছা নয়। আর প্রমাণের বাকি রহিল কি? অতএব ভাই সকল, ভগ্নহৃদয় হইবার প্রয়োজন নাই, আবার ভগবদিচ্ছায় আমরা প্রতিষ্ঠা লাভ করিব। হয় তো মঙ্গলময়ের ইহাই অভিপ্রায় যে, এই পাণ্ডব-বর্জিত দেশে ঠগায়ন প্রচারিত হইবে। কে নিশ্চয় করিয়া বলিতে পারে, অতএব এসো, ক্লৈব্য ত্যাগ করিয়া সকলে বদ্ধপরিকর হও।

রাম কাহেলী গীতাখানি উত্তমরূপে অধ্যয়ন করিয়াছে বুঝিতে পারা যায়! কোন্ ঠগ না ধর্ম্মশাস্ত্র পড়িয়া থাকে!

সর্দারের বক্তৃতায় ঠগেরা সঞ্জীবিত হইয়া উঠিয়া দাঁড়াইয়া বলিল—সর্দার, এবার কি করিতে হইবে আদেশ করো।

রাম কাহেলী বলিল—তোমাদের মধ্যে তিন জন পশ্চিম, উত্তর ও দক্ষিণ দিকে যাও, আমি স্বয়ং পূব দিকে যাইব। এই স্থানটা একবার তন্ন তন্ন করিয়া দেখা দরকার। তার পরে আমরা কর্মপদ্ধতি স্থির করিব। কারণ, শাস্ত্রেই বলিয়াছে যে, আগে জ্ঞান, পরে কর্ম। তখন তিন জন অভিজ্ঞ ঠগ তিন দিকে

রওনা হইল, আর খোদ সর্দার চলিল পূব দিকে। সেই দিকেই বাজার ও জনপদ আছে বলিয়া তাহারা শুনিয়াছিল। স্থির হইল যে, সন্ধ্যার প্রাক্কালে ফিরিয়া আসিয়া তাহারা সকলকে নিজ নিজ অভিজ্ঞতা নিবেদন করিবে।

৩

সন্ধ্যাবেলায় চার জন ঠগ চার দিক্ হইতে ফিরিয়া আসিল। তাহাদের ঘিরিয়া সকলে বসিল।

তখন রাম কাহেলী বলিল—বিঠোবা, তুমি পশ্চিম দিকে কি দেখিলে বলো?

বিঠোবা আরম্ভ করিল—সর্দার, কি আর দেখিব! এমন দেশে মানুষ আসে! পশ্চিম দিকে আমি পাঁচ ছয় ক্রোশ গিয়াছিলাম, কিছুই দেখিতে পাইলাম না, না একটা মানুষ, না একটা ঘরবাড়ী! শেষে একটা বিলের মধ্যে গিয়া পড়িলাম। তখন একটা বুনো শূওর তাড়া করিল। তাড়াতাড়ি পালাইয়া আসিলাম!

সর্দার তাহার অভিজ্ঞতা শুনিয়া বলিয়া উঠিল—আরে রাম কহো! রাম কহো! তার পরে বলিল—রহমৎ, তুমি দক্ষিণ দিকের কথা বলো।

রহমৎ শুরু করিল—সর্দার, আমি অনেকক্ষণ চলিয়া সেখানে কিছুই দেখিতে পাইলাম না। ভাবিলাম, এবারে ফিরি। ফিরিবার পথে দেখিলাম, একটা গোরু চরিতেছে। মনে করিলাম, গোরুটাকে লইয়া যাই। গোরুটার গলা ধরিয়া টানিবা মাত্র সে নিতান্ত ভাল ছেলেটির মতো আমার সঙ্গে চলিতে লাগিল। সর্দার—ভাবিলাম, ওটা সত্য সত্যই গোরু! একবার চিন্তা করিয়া দেখো, দিল্লীর গোরু হইলে কি করিত! টানাটানি করিয়া, ঢুঁ মারিয়া প্রাণান্ত করিত। তখন মনে হইল—আল্লা, এ কোন্ দেশে আনিলে? চুরি, রাহাজানি যে করিব, তাহার সুযোগ পর্যন্ত নাই—তাই জানোয়ারটাকে ছাড়িয়া দিয়া একাই চলিয়া আসিলাম।

সকলে তাহার অভিজ্ঞতা শুনিয়া তাজ্জব বনিয়া গেল।

সর্দার বলিয়া উঠিল—আরে রাম কহো, রাম কহো !

তখন সে উত্তর দিক্‌গামী কাহ্নাইয়াকে তাহার অভিজ্ঞতা বর্ণনা করিতে আদেশ করিল।

কাহ্নাইয়া বলিল—সর্দার, দুঃখের কথা আর কি বলিব ? কিছু দূর যাইবার পরে দেখিলাম, নদীর ধারে একটা লোক ছিপ ফেলিয়া বসিয়া আছে। মাছ ধরিতেছে, তাহাতে আর সন্দেহ নাই। তবু ভাবিলাম, দেখাই যাক, লোকটা কি বলে! শুধাইলাম—কি করিতেছ ?

সে বলিল—মাছ ধরিতেছি।

সর্দার, দিল্লী হইলে সে কি স্বীকার করিত? নিশ্চয়ই বলিত, জল মাপিতেছি বা ঐ রকম আর একটা কিছু।

সর্দার, যে দেশের লোক অকারণে সত্য কথা বলে, সে দেশে কোন্ সুখে থাকিব ? হয় তো ইহাদের সঙ্গে থাকিতে থাকিতে আমরাও শেষে সত্য কথা বলিতে সুরু করিয়া দিব। মনের দুঃখে চলিয়া আসিলাম।

সর্দার আবার বলিয়া উঠিল—আরে রাম কহো, রাম কহো !

তখন সকলে সর্দারকে তাহার অভিজ্ঞতা বর্ণনা করিতে অনুরোধ জানাইল।

সর্দার সুরু করিল—আমি পূব দিকে গিয়াছিলাম। ক্রোশখানেক পথ গিয়া একটা সহর দেখিলাম। আরে ছোঃ, সে কি সহর! গোটাকয়েক কোঠাবাড়ী, আর সব খড়ের চালা।

সেখানে একটা বাজার আছে দেখিতে পাইলাম। সারি সারি দোকান, চাল-ডাল, কাপড়-চোপড় সাজানো, কিন্তু সব দোকানে দোকানী নাই। লোকে পছন্দমতো জিনিষ তুলিয়া লইয়া দাম রাখিয়া দিয়া চলিয়া যাইতেছে।

তাহার কথা শুনিয়া ঠগেরা সকলে হায় হায় করিয়া বুক চাপড়াইয়া বলিয়া উঠিল—এ কোথায় আসিলাম !

সর্দার বলিতে লাগিল—যত বাড়ী-ঘর দেখিলাম, কোনটার দরজায় কুলুপ-চাবি নাই, সব খোলা পড়িয়া আছে, অথচ শুনিলাম, কোন জিনিষ কখনো চুরি যায় না !

—কেমন করিয়া জানিলে ?

—একটা লোককে শুধাইয়াছিলাম কি না ! তাহারা কখনো চাবি-কুলুপ দেখে নাই, এমন কি, সে বস্তুর নাম পর্যন্ত শোনে নাই। অথচ দিল্লীর কথা ভাবিয়া দেখো, দরজায় চাবি-কুলুপ দিয়াও নিশ্চিন্ত হইবার উপায় নাই, পাহারা বসাইতে হয়।

—লোকটাকে তাহার নাম শুধাইলাম, সে বলিল—জগা !

—সত্য বলিল যে, তাহার প্রমাণ কি ?

—আরে মিথ্যা করিয়া বলিবার মতো বুদ্ধি আছে কি ? তাহা হইলে আর ভাবনা কি ছিল ? দেখিলাম, আর পাঁচ জনেও তাহাকে জগা বলিয়াই ডাকিতেছে।

—তাহাকে একান্তে ডাকিয়া বলিলাম, তোমার নাম জগা সন্দেহ নাই, কিন্তু তাহা বলিলে কেন ?

—সে বলিল—তবে কি বলিব ?

—ঠগা বলিবে, লগা বলিবে, রামা বলিবে, জগা ছাড়া আর যাহা মুখে আসে, তাহাই বলিবে !

—সে বলিল—কেন ?

—অযথা সত্যকথা বলিলে প্রয়োজনকালে যে মিথ্যা বলিতে পারিবে না।

সে শুধাইল, মিথ্যা কি ?

—শোনো একবার কথা—মিথ্যা কি ? মিথ্যা কি নয় ? তাহাকে বলিলাম—বাপু, মিথ্যার মহিমা অত সহজে বুঝাইতে পারিব না, তবে এখন এইটুকু জানিয়া রাখো যে, যে মিথ্যা বলিতে পারে, সে সবই পারে !

—দেখিলাম, লোকটার মধ্যে সম্ভাবনা আছে। সে বলিল, তবে আমাকে মিথ্যা বলিতে শিখাইয়া দাও।

আমি বলিলাম—নিশ্চয়ই শিখাইব, সেই জন্যই তো সুলতান আমাদের এখানে পাঠাইয়া দিয়াছেন। লোকটা কাল সকালে এখানে আসিবে।

সর্দারের কথা শুনিয়া সকলে খুব উৎসাহিত হইয়া উঠিল।

সর্দার বলিল—আমরা এক বৎসর কাল এখানে থাকিব। যদি এই সময়ের মধ্যে গৌড়ের লোক মিথ্যা, জাল, জুয়াচুরি, রাহাজানি প্রভৃতি শিখিয়া লয়, তবেই এ দেশে থাকিয়া যাইব, নতুবা সকলে দিল্লী ফিরিব, তাহাতে সুলতান আমাদের হাতেই মারুন আর ভাতেই মারুন।

সকলে বলিল—ইহা নিতান্ত সমীচীন সিদ্ধান্ত।

তখন সকলে প্রভাত ও জগার আশায় ঘুমাইয়া পড়িল।

৪

পরদিন যথাসময়ে প্রভাত ও জগা দেখা দিল।

জগা সর্দারকে বলিল—এবার আমাকে মিথ্যা কথা বলিতে শিখাও।

সর্দার বলিল—বহুৎ আচ্ছা! তোমার উৎসাহ দেখিয়া খুশী হইয়াছি। এখন মন দিয়া পাঠ লও। মিথ্যা কথার প্রথমটাই কঠিন, তারপরে ইহার মতো সহজ ব্যাপার আর নাই।

অতঃপর সর্দার ও জগার মধ্যে যে-রকম কথোপকথন হইল, তাহার কিয়দংশ উদ্ধার করিয়া দিতেছি—

সর্দার। আমার হাতে কয়টা আঙ্গুল?

জগা। পাঁচটা।

সর্দার। ওটা সত্য কথা হইল। উহা সকলেই জানে।

জগা। তবে কি বলিব?

সর্দার। হয় ছয়টা বলিবে, নয় তিনটা, কি চারটা বলিবে।

জগা। কেন?

সর্দার। কেন আবার কি! সেটাই যে মিথ্যা হইল, তাহাই শিখিতে তুমি যে আসিয়াছ।

জগা। মিথ্যা কাহাকে বলে?

সর্দার। সত্য ছাড়া আর যাহা বলিবে, তাহাই মিথ্যা।

জগা। তবে লোকে মিথ্যা বলে না কেন ?

সর্দার। তোমাদের এই পাণ্ডববর্জিত দেশ ছাড়া আর সব দেশেই মিথ্যা বলে।

জগা। আমরাই বা মিথ্যা বলি না কেন ?

সর্দার। সদ্‌গুরুর এবং বুদ্ধির অভাব।

জগা। মিথ্যা বলিলে কি হয় ?

সর্দার। কি না হয় !' মিথ্যা না বলিলে জাল-জুয়াচুরি, রাহাজানি, কিছুই সম্ভব নয়।

জগা। ও সব কি ?

সর্দার। সময়ে শিখিবে, আগে মিথ্যাটা আয়ত্ত করিয়া লও।

জগা। প্রস্তুত আছি।

সর্দার। এবার বলো, আমার হাতে কয়টা আঙ্গুল ! বিবেচনা করিয়া উত্তর দিও।

জগা। আটাশটা।

সর্দার। বহুৎ আচ্ছা। এবার বলো, তোমার নাম কি।

জগা। ঠগা।

সর্দার। আবার বলো, তোমার নাম কি ?

জগা। ঐ তো বলিলাম—ঠগা।

সর্দার। উঁহু, হইল না।

জগা। কেন ?

সর্দার। কেন কি ! একই মিথ্যাকে একাধিক বার বলিলে তাহা প্রায় সত্য হইয়া পড়ে—অতএব প্রত্যেক বারে নূতন নূতন মিথ্যা বলিবে।

জগা। বেশ, তবে আমার নাম লগা।

সর্দার। এই তো চাই। কে বলিল, গৌড়ের লোক নির্ব্বোধ ! কেবল সদ্‌গুরুর অভাব। এবার আমরা আসিয়াছি, সে অভাবও আর থাকিবে না। আচ্ছা, বলো তো—সূর্য্য কোন্ দিকে ওঠে ?

জগা। কখনো দক্ষিণে, কখনো পশ্চিমে, কখনো উত্তরে।

সর্দার। কখনো পূবে নয় কেন!

জগা। ওদিকে যে সত্যই ওঠে।

সর্দার। সে কথা ঠিক! কিন্তু অনেকগুলি মিথ্যার সঙ্গে মিশাইয়া বলিলে সত্যও মিথ্যার রঙ পায়! বরঞ্চ আসলটাকে বাদ দিলেই লোকে সন্দেহ করিবে।

জগা। বুঝিয়াছি।

সর্দার। বুঝিবেই তো, তুমি যে গৌড়বাসী। ভালো, তোমার নামটা কি?

জগা। খগা।

সর্দার। বাঃ বাঃ, বেশ!

জগা। সর্দার, তোমার শিক্ষাতে ইতোমধ্যেই মনে এক প্রকার আনন্দ অনুভব করিতেছি। এমন আর কখনো করি নাই।

সর্দার। তবে আজ আর প্রয়োজন নাই। কারণ, ঐ আনন্দই প্রমাণ করিতেছে যে, তোমার মনে সত্যের মূল উৎপাটিত হইয়া তৎস্থানে মিথ্যার অঙ্কুর মাথা তুলিয়াছে। এবারে তুমি গ্রামে ফিরিয়া যাও। কাল আবার আসিবে।

জগা যাইবার জন্য উদ্যত হইলে সর্দার তাহার হাতে এক জোড়া চাবি-কুলুপ দিয়া বলিল—এটা তুমি লইয়া যাও।

জগা। ইহা তো কখনো দেখি নাই?

সর্দার। মিথ্যাই কি আগে শুনিয়াছিলে?

জগা। ইহার নাম কি?

সর্দার। লোকে ইহাকে চাবি-কুলুপ বলে। কিন্তু আসল নাম 'শয়তানের বেড়ি'।

জগা। ইহার ব্যবহার কি?

সর্দার। আপনি জানিতে পারিবে। বিশেষ তোমার মনে যে অঙ্কুর গজায়মান, তাহারই পত্রে পত্রে ইহার ব্যবহার ও ইতিহাস লিপিবদ্ধ আছে। চেষ্টা করিয়া পড়িয়া লইও, তবে আশা আছে যে, খুব বেশি চেষ্টা না করিলেও হইতে পারে।

সারা দিন সেখানে কাটাইয়া জগা সেই চক্‌চকে চাবি-কুলুপ জোড়া লইয়া সন্ধ্যাবেলা সানন্দে গ্রামাভিমুখে প্রস্থান করিল।

৫

জগা ওরফে লগা, খগা, ঠগা ইত্যাদি রাত্রে শুইবার সময়ে তালা চাবি জোড়া দরজার শিকলের সঙ্গে ঝুলাইয়া রাখিল। এখানে বলা বাহুল্য যে, রাম সর্দার তালা-চাবির ব্যবহার শিখায় নাই—আর সেটা যে দরজার শিকলে ব্যবহার করিতে হয়, তাহাও শিখায় নাই, ওটা জগার নিজেরই আবিষ্কার। সেটা ছিল জ্যোৎস্না রাত্রি। জগার পাশের বাড়ীর প্রতিবেশী অনেক রাত্রে উঠিয়া দেখিতে পাইল, জগার বাড়ীর দরজার শিকলে কি একটা অদৃষ্টপূর্ব বস্তু জ্যোৎস্নায় ঝক্‌ঝক্ করিতেছে। সে নিকটে আসিয়া সেই অত্যুজ্জ্বল বস্তুটার দিকে মুগ্ধের ন্যায় তাকাইয়া রহিল! ওটা কি? জগা কোথায় পাইল? কি আশ্চর্য! কি সুন্দর! তখন তাহার মনে যে ভাবোদয় হইল, ইডেন উদ্যানে স্বর্ণ আপেল দর্শনে আদিম নারী ইভের মনোভাবের সঙ্গে তাহার বিস্ময়জনক সাদৃশ্য ছিল! বাস্তবিক ঐ পিত্তল-নির্মিত জ্যোৎস্না-জালে উজ্জ্বল তালা-চাবি জোড়া তো এক প্রকার সুবর্ণ আপেলই বটে! জগার মুগ্ধ প্রতিবেশীর চোখ লোভে জ্বলিতে লাগিল। তখন আদিম নারী ইভ যা করিয়াছিল, সেও তাহাই করিল, সেই অভিনব স্বর্ণময় আপেলটি পাড়িয়া লইয়া নিজ গৃহে আনিল। কোথায় রাখিবে? জগা যেখানে রাখিয়াছিল স্বগৃহের সেই শিকলে রাখিয়া শুইয়া পড়িল।

তাহার পাশের বাড়ীর লোকটি কিছুক্ষণ পরে উঠিয়া সেটি দেখিতে পাইল। সেও মুগ্ধ হইয়া সেটি খুলিয়া আনিয়া নিজ গৃহের শিকলে ঝুলাইয়া রাখিল। এমনি করিয়া পাশের বাড়ীর প্রতিবেশী কর্তৃক অপসারিত হইয়া সেই সুবর্ণ আপেল এক রাত্রির মধ্যেই গ্রামান্তের গৃহে চলিয়া গেল।

ভোর বেলা জগা উঠিয়া তালা-চাবি দেখিতে না পাইয়া পাশের বাড়ীকে ধরিল। পাশের বাড়ী তাহার পাশের বাড়ীকে ধরিল। এই ভাবে ধরাধরির

ঢেউ চলিতে চলিতে সকলে আসিয়া গ্রামান্তের গৃহস্থের বাড়ীতে পড়িল। তখনো তাহার শিকলে তালা-চাবি জোড়া ঝুলিতেছিল। সে সব অপরাধ অস্বীকার করিয়া বলিল—এ তালা-চাবি কেমন ভাবে আসিল, সে কিছুই জানে না। তখন তালা-চাবি জোড়ার স্বত্ব লইয়া ঝগড়া ও মারামারি আরম্ভ হইল। যাই হোক, সাক্ষী-প্রমাণের জোরে জগা তাহার তালা-চাবি জোড়া ফিরিয়া পাইয়া সানন্দে গৃহে প্রত্যাবর্তন করিল।

তা করুক! কিন্তু ঐ তালা-চাবি জোড়া উপলক্ষ্য করিয়া গৌড় নগরে এক রাত্রে এক সঙ্গে মিথ্যা, চুরি, বাটপাড়ি প্রভৃতি প্রথম সংঘটিত হইল।

বিকালবেলা জগা ঠগদের আড্ডায় আসিয়া উপস্থিত হইয়া রাত্রের অভিজ্ঞতা বর্ণনা করিল। রাম সর্দার শুনিয়া পুলকিত হইয়া তাহার পিঠ চাপড়াইয়া বলিল—

এই তো ভাই, তোমরা সভ্যতা ও প্রগতির পথে চলিয়াছ—আর ভয় নাই।

তার পরে বলিল—এসো, তোমাকে তালা-চাবির ব্যবহার শিখাইয়া দিই।

এই বলিয়া চাবি দ্বারা কিরূপে তালা বন্ধ করিতে হয়, আর তালা-চাবি দুই দ্বারা কিরূপে দরজা বন্ধ করিতে হয়—সব জগাকে শিখাইয়া দিল। জ্ঞানবৃক্ষের ফলের আরও খানিকটা গলাধঃকরণ করিয়া জগা গৃহে ফিরিল।

তার পরদিন জগার মাতুলালয়ে যাইবার কথা। সে তালা-চাবি দিয়া দরজা বন্ধ করিয়া, চাবিটা ট্যাঁকে গুঁজিয়া মাতুলালয়ে প্রস্থান করিল।

জগার প্রতিবেশী রাত্রে উঠিয়া দেখিল, জগার গৃহ সেই পূর্ব-দৃষ্ট বস্তু দ্বারা বন্ধ। সে দরজা ঠেলিল, খুলিল না। তখন সে ভাবিল, ঘরে নিশ্চয় কোন মূল্যবান্ বস্তু আছে, নহিলে দরজা বন্ধ করিবে কেন? এ দেশে তো দরজা বন্ধ করিবার প্রথা নাই। তখন কৌতূহলের বশবর্তী হইয়া সে গৃহের ভিতে একটি সিঁধ কাটিয়া ভিতরে প্রবেশ করিল।

পরদিন জগা ফিরিয়া আসিয়া দেখিল—দরজা বন্ধ, কিন্তু গৃহের ভিতে মনুষ্য-প্রবেশযোগ্য একটি গর্ত। সে রাম সর্দারকে গিয়া সব নিবেদন করিল।

রাম সর্দার পুনরায় তাহার পিঠ চাপড়াইয়া বলিল—বাচ্চা, ঘাবড়াও মৎ, তোমরা সভ্যতার পথে আর এক ধাপ অগ্রসর হইলে।

তার পরে ব্যাখ্যা করিয়া বুঝাইয়া দিল যে, ঐরূপ গর্তকে সিঁধ কাটা বলে, আর সিঁধ কাটিতে যাহারা জানে, তাহারাই প্রকৃত সিদ্ধপুরুষ।

জগা বলিল—তবে আমিও সিঁধ কাটিব।

রাম সর্দার বলিল—অবশ্যই কাটিবে। এই বলিয়া সর্দার একখানা সিঁধ-কাঠি জগার হাতে দিল। কৃতজ্ঞ জগা সিঁধ-কাঠি লইয়া গৃহে ফিরিল।

এদিকে গৌড়বাসীরা জগার তালা-চাবি লাভের রহস্য জানিয়া ফেলিয়াছে, তাহারা জনে জনে ঠগপত্তনে আসিয়া উপস্থিত হইল এবং প্রত্যেকে এক জোড়া তালা-চাবি উপহার পাইয়া সানন্দে গৃহে প্রত্যাবর্তন করিল।

সকলে দরজায় তালা-চাবি লাগাইয়া নিশ্চিন্তে শুইত, কিন্তু সে নিশ্চিন্ত ভাব রাত্রি প্রভাত পর্যন্ত টিকিত না। কারণ, তাহারা ভোরের আলো দেয়ালে কর্তিত একটি গর্ত্তপথে আসিতে দেখিত।

সকলে গিয়া রাম সর্দারকে বলিত—সর্দার, এ কি ব্যাপার ?

সর্দ্দার প্রত্যেককে একটি করিয়া সিঁধ-কাঠি দিয়া বলিত, তুমিই বা পিছাইয়া থাকিবে কেন ?

বাস্তবিক জগা আগাইয়া যাইবে, আর তাহারা পিছাইয়া থাকিবে—এ হইতেই পারে না। তখন প্রতি গৃহে সিঁধ দেখা দিতে লাগিল এবং অচিরকাল-মধ্যে গৌড়বাসীরা সকলেই সিদ্ধপুরুষ হইয়া উঠিল।

## ৬

অতঃপর গৌড়ের পরিস্থিতি সহজেই বুঝিতে পারা যাইবে। প্রত্যেক গৃহস্থ যুগপৎ ঘরের অর্গল অধিকতর মজবুত এবং সিঁধ-কাঠি অধিকতর তীক্ষ্ণ করিতে লাগিয়া গেল; প্রত্যেকে যুগপৎ তালা-চাবি ও তালা ভাঙিবার যন্ত্র সংগ্রহ করিতে লাগিল; এবং সময়ে সময়ে সকলেই ঠগ-পল্লীতে গিয়া প্রয়োজনমত

পরামর্শ লইয়া আসিতে সুরু করিল। অল্প কালের মধ্যেই গৌড়ের সে শান্তি, সে নিয়মানুবর্তিতা, জনগণের মধ্যে সে প্রীতি ও বিশ্বাসের সম্বন্ধ, সাধুতা, লোভহীনতা ও সত্যবাদিতা কোথায় লুপ্ত হইল। এখন সর্বদাই সেখানে মারামারি, কাটাকাটি, চুরি, জুয়াচুরি, বাটপাড়ি, রাহাজানি লাগিয়াই আছে। এখন কেহ কাহাকেও বিশ্বাস করে না, এখন কাহারো ধন-প্রাণ নিরাপদ্ নয়, সর্বদাই সকলের মনে যেমন নিদারুণ লোভ, মুখে-চোখে তেমনি উৎকট আশঙ্কা! একাধারে চোর ও চৌর্যের বিষয় হইলে যেমন হইয়া থাকে, তেমনি হইল।

শেষে অবস্থা এমন দাঁড়াইল যে, ঠগদের শিষ্যগৌরব ক্রমে শিষ্য-ভীতিতে পরিণত হইল।

ঠগেরা আসিয়া সর্দারকে ধরিল, বলিল,—সর্দার, এ কি করিলে? এখন যে প্রাণ বাঁচানো দায়!

রাম কাহেলী বলিল—কি হইয়াছে?

—কি হইয়াছে?

এক জন বলিল—কাল সন্ধ্যাবেলায় মাঠের মাঝে কে আমার মাথায় লাঠি মারিয়া সব কাড়িয়া লইয়াছে।

আর এক জন বলিল—পরশু রাত্রে আমার ঘরে সিঁধ কাটিয়াছে।

অপর এক জন বলিল—আমার গোরু চুরি গিয়াছে।

কেহ বলিল—আমার গ্রন্থিচ্ছেদ ঘটিয়াছে।

এক জন বলিল—আমার জোরুর নীবিচ্ছেদ ঘটিয়াছে।

চার দিক্ হইতে এই রকম শত শত অভিযোগ উঠিল।

তখন রাম কাহেলী বলিল—এ সব তো অবিমিশ্র দুঃখের কারণ নয়, গৌরবেরও কারণ বটে।

—গৌরবের কারণ?

—নয় তো কি? শিষ্য গুরুকে অতিক্রম করিবার মতো হইয়াছে, ইহাতে কোন্ গুরু না গৌরব অনুভব করিবে?

এ উত্তরে কেহ খুশী হইল না।

কেহ কেহ বলিল—সর্দার, তোমার গায়ে হাত পড়ে নাই কি না, তাই গৌরবের দোহাই দিতেছ। নিজের গায়ে হাত পড়িলে তোমারও আমাদের মতো মনের অবস্থা ঘটিত! হাঁ, তখন বুঝিতাম, কেমন গুরুর গৌরব!

সর্দার বলিল—আচ্ছা, সেই পরীক্ষাই হোক। আমি সহরের দিকে চলিলাম, কাল ভোরে ফিরিয়া আসিব, ততক্ষণ তোমরা ধৈর্য ধারণ করিয়া থাকো।

এই বলিয়া সর্দার সহরের দিকে চলিল। তখন সন্ধ্যা সমাগত।

## ৭

ভোরবেলা রাম কাহেলীর উল্লাস-ধ্বনিতে ঠগ-পল্লীর নিদ্রাভঙ্গ হইল। সকলে শয্যা ত্যাগ করিয়া বাহিরে আসিয়া জিজ্ঞাসা করিল—সর্দার, ব্যাপার কি?

সর্দার বলিল—ভাই, রাম কহো, রাম কহো।

সকলে বলিল—তা না হয় কহিতেছি, ব্যাপার কি?

সর্দার। আমার জেব কাটা গিয়াছে।

সকলে। কই, দেখাও।

সর্দার। দেখো, এখন শীতকাল, গায়ে আমার মোটা জামা—

সকলে। তাহার জেব কাটিয়াছে?

সর্দার। সে তো অনেকেই পারে, তাহাতে কি এমন কৃতিত্ব?

—তবে?

সর্দার। আমার গায়ে তিনটি জামা, সব নীচেটার জেব কাটিয়াছে। তোমরা পারিতে কি?

সকলে। সাধ্য কি!

সর্দার। তবে?

—কাটিল কে?

সর্দার। আর কে? জগা। কাল সারা রাত আমি আর জগা গল্প করিয়া কাটাইয়াছি—তারই মধ্যে কখন্ যে কাজ হাঁসিল করিল, কিছুই টের

পাইনি! তার পরে সে বলিল—আজ সকালবেলা জগার গৃহত্যাগ করিয়া আসিবার সময়ে হঠাৎ হাত দিয়া দেখি, ফতুয়ার জেব অতলস্পর্শ! আর কি চাও? তোমরাই বলো, দিল্লীতে এমন পাকা হাত কয়টা আছে?

এক জন বলিল—সর্দার, তোমার কি দুঃখ হইতেছে না?

—দুঃখ? এমন যার শিষ্য, তার "কিসের দুঃখ, কিসের দৈন্য, কিসের লজ্জা, কিসের ক্লেশ?"

—এখন কি করিবে?

—এ দেশেই স্থায়ী ভাবে বসবাস করিব। স্বয়ং সুলতান ফিরাইয়া লইতে আসিলেও যাইব না।

সকলে স্বীকার করিল—সর্দার, তবে আমরাও যাইব না; কেন না, এখন আমরা শিষ্যদের কাছে পাঠ লইয়া হাত পাকাইব। আমাদের এখনো অনেক শিখিবার আছে।

সর্দার বলিল—মানুষের শিখিবার বয়স কখনো যায় না।

তার পরে সকলে মিলিয়া ফৌজদারের কাছে গিয়া বলিল,—সাহেব, তুমি এবার নিশ্চিন্তে দিল্লী ফিরিয়া যাইতে পারো—আমরা স্থায়ী ভাবে এখানেই থাকিলাম।

ফৌজদার শুধাইল—সুলতানকে গিয়া কি বলিব?

সর্দ্দার বলিল—বলিও যে, "তোমারে বধিবে যে, গৌড়ে বাড়িছে সে।"

ফৌজদার। ইহার অর্থ?

সর্দার। ভাবী কালের ইতিহাস ইহার অর্থ পরিষ্কার করিয়া বলিবে। এখন না-ই বলিলাম।

ফৌজদার নিশ্চিন্ত হইয়া ফিরিয়া গেল। ঠগেরা স্থায়ী ভাবে গৌড়ে রহিয়া গেল—নড়িবার লক্ষণ দেখাইল না।

তার পরে কালক্রমে জলে জল মিশিয়া গেল। গৌড়ীয় ঠগ আর দিল্লীর ঠগ, দুইয়ে মিলিয়া গৌড়-বাংলার গৌরবময় ইতিহাস রচনা করিয়া তুলিতে লাগিল। এখনো সে অধ্যায় শেষ হয় নাই।

# শুদ্ধিপত্র

পৃঃ ৫৫, পংক্তি ১১

'জোয়ারের কাদাজলের মধ্যেই পারদ থাকে—যে চাঁদ তাকে আগিয়ে দেয়' স্থলে হইবে 'জোয়ারের কাদা জলের মধ্যেই আবদ্ধ থাকে যে চাঁদ তাকে জাগিয়ে দেয়।'

পৃঃ ৫৬, পংক্তি ১৬

'হাস্যময়' স্থলে হইবে 'রহস্যময়'

পৃঃ ৫৭, পংক্তি ১৭

'কাজের' স্থলে হইবে 'বাজে'

পৃঃ ৫৮, পংক্তি ৬

'আর্য্যাটি' স্থলে হইবে 'অধ্যায়টি'

পৃঃ ৫৯, পংক্তি ১৫

'বই' স্থলে হইবে 'বর্হ'

পৃঃ ৬৪, পংক্তি ১৭

'কবিত্ব' স্থলে হইবে 'কবির'

পৃঃ ৬৬, পংক্তি ১২

'কার্য' স্থলে হইবে 'কাব্য'

পৃঃ ৬৯, পংক্তি ১৫

'কার্যের' স্থলে হইবে 'কাব্যের'

পৃঃ ৬৯, পংক্তি ২১

'কার্য্যের' স্থলে হইবে 'কাব্যের'

পৃঃ ৭০, পংক্তি ১১

'ঘুরাইয়া' স্থলে হইবে 'পুরাইয়া'

পৃঃ ৭১, পংক্তি ১৬

'বইটি' স্থলে হইবে 'বর্হটি'